# সাহলুর রাজী

ফী হল্লে

# সিরাজী

ফরায়েয শীট

**সম্পাদনা ও সংকলনে**

**মোহাম্মদ মোজাম্মেল হক হোসাইনী**

**ছাত্র- জামেয়া আহমদিয়া সুন্নিয়া আলিয়া**

Mojammeljasa@gmail.com

* تعريف علم الفرائض **(ইলমে ফারায়েযের পরিচয়):-**

১. **لغة** **(আভিধানিক অর্থ)** :- فرائض শব্দটি **فريضة** শব্দের বহুবচন। এটা فرض থেকে উৎপন্ন। শব্দের অর্থ- নির্দিষ্ট অংশ, পরিমান, বিচ্ছিন্ন করা, অনুমান করা ইত্যাদি।

২. اصطلاحا **(পারিভাষিক অর্থ)** :- মুফতী আমীমুল ইহসান (র) বলেন-- **علم الفرائض هو حلم يعرف بهاكيفية قسمة التركةعلى مستحقيها**
অর্থাৎ, **علم فرائض** এমন বিদ্যা, যা দ্বারা পরিত্যক্ত সম্পদ তার প্রকৃত প্রাপক উত্তরাধিকারীদের মাঝে বন্টণের নিয়ম-পদ্বতি জানা যায়।

* موضوع علم الفرائض **(ইলমে ফারায়েযের আলোচ্য বিষয়) :-**

ইলমে ফারায়েযের আলোচ্য বিষয় হলো- **التركة والوارث** অর্থাৎ ”মৃত ব্যক্তির পরিত্যক্ত সম্পদ এবং উত্তরাধিকারীগণ।

* غرض علم الفرائض **(ইলমে ফারায়েযের উদ্দেশ্য) :-**

ইলমে ফারায়েযের উদ্দেশ্য হলো উত্তরাধিকারী গণের প্রাপ্য ন্যায়সঙ্গতভাবে নিশ্চিতকরণ এবং তাদের প্রাপ্য প্রদান করে ইহলৌকিক শান্তি ও পারলৌকিক মুক্তির পথ সুগম করা।

* اهمية علم الفرائض **(ইলমে ফারায়েযের গুরুত্ব) :-**

ইলমে ফারায়েয একটি অতীব গুরুত্বপূর্ণ ও প্রয়োজনীয় বিষয়। আল্লাহ তায়ালা সূরা নিসায় উত্তরাধিকারীগণের অংশ নির্ধারণ করে বিস্তারিত আলোচনা করেছেন। হাদীস শরীফে রাসূল (দ) ফরমায়েছেন- **الفرائض ثلث الدين وانما اول ما يرفع من العلوم** অর্থাৎ ফরায়েয হলো দীনের এক-তৃতীয়াংশ এবং এটা প্রথম ইলম যা উঠিয়ে নেওয়া হব। অন্য হাদীসে ফরমায়েছেন- **تعلمو الفرائض وعلموها الناس فانهانصف العلم**
অর্থাৎ তোমারা ইলমে ফরায়েয শিক্ষা করো এবং মানুষকে শিক্ষা দাও, কেননা এটা ইলমের অর্ধেক।

*** পরিত্যক্ত সম্পদের সাথে মৃত ব্যক্তির অধিকার।**

. **تكفين و تجهيز** তথা :- অপব্যয় ও কার্পন্য ব্যতিত মধ্যম পন্থায় তার কাফন ও দাফনের কাজ সম্পাদন করা।
. **قضاء ديونة** তথা :- তার ঋণ পরিশোধ করা।
. **تنفيذ وصاياه** তথা :- তার অসিয়ত পূর্ণ করা ।
. **تقسيم بين الورثة** অবশিষ্ট সম্পদকে তার উত্তরাধিকারীরদের মধ্যে কিতাবুল্লাহ, সুন্নাতে রাসূল (দ) ও ইজমায়ে উম্মতের সিদ্ধান্ত অনুযায়ী বন্টণ করা।

*** পরিত্যক্ত সম্পদ বন্টণের ধারাবাহিক তালিকা।**

১. اصحاب الفرائض :- কিতাবুল্লাহর মধ্যে যাদের অংশ নির্ধাররিত রয়েছে, তাদেরকে اصحاب الفرائض বলে । এরা **ذوى الفروض** নামেও পরিচিত।

২. **عصبات** :- বংশগত আসাবা হল **اصحب الفرائض** স্বীয় অংশ গ্রহন করার পর অবশিষ্ট অংশের অংশীদার।

৩. **مولى العتاقة** :- কারণগত আসাবা হল, ক্রীতদাসের মুক্তিদাতা মুনিব।

৪. **عصبة على الترتيب** :-যদি ক্রীতদাসের মুক্তিদাতা মুনিব জীবিত না থাকে, তবে তার আসাবাগন তাদের ধারাবাহিক ক্রমানুসারে অবশিষ্ট মিরাসের হকদার হবে।

৫. ردعلى ذوى الفروض :- দুইটি শর্তের ভিত্তিতে **اصحب الفرائض** এর মধ্যে তাদের নির্ধারিত অংশ হারে রদ বা পুনঃবন্টণ করা হবে। যথা-

ক. اصحاب الفرائض তাদের নির্ধারিত অংশ নেওয়ার পর আবশিষ্ট থাকা।
খ. কোনো প্রকারের **عصبة** না থাকা।

৬. **ذوى الارحام** :- রক্ত সম্পর্কে সম্পর্কিত **ذوى الارحام** তথা:- নিকটাত্মীয়গণের মধ্যে মিরাস করা।

৭. **مولى الموالاة** :- কোন অজ্ঞাত ব্যক্তি অন্য ব্যক্তির সাথে বন্ধুত্ব ও আত্মীয়তা স্থাপন করে এরূপে চুক্তিবদ্ধ হওয়া যে, তুমি আমার মুনিব।

৮. **المقرلة بالنسب** :- মৃত ব্যক্তি কর্তৃক **স্ববংশজাত** বলে **স্বীকৃত ব্যক্তিকে** তার অংশ প্রদান করা হবে।

৯. الموصى له بجميع المال :- মৃত ব্যক্তির কোনো ওয়ারিশ না থাকলে, তাহলে ثلث এর অধিক যে অসিয়ত করেছিল তা পূর্ণ করবে।

১০. **بيت المال** :- কোনো ওয়ারিশ ও অসিয়তকৃত ব্যক্তি না থাকলে, তা রাষ্ট্রীয় কোষাগারে জমা হবে।

Mojammeljasa@gmail.com

## * ওয়ারিশ স্বত্ব হতে বঞ্চিতকারী কারণ।

. **সত্ব :-** দাসত্ব দুই প্রকার; যথা-

ক. পূর্ণাঙ্গ তথা শর্তহীন দাস-দাসী।

খ. অপূর্ণাঙ্গ তথা মুকাতাব, মুদাব্বর, উম্মে ওয়ালাদ ইত্যাদি।

. **হত্যা :-** হত্যা পাঁচ প্রকার; যথা-

ক. ইচ্ছাকৃত হত্যা।

খ. ইচ্ছাকৃতের ন্যায় হত্যা।

গ. ভুলক্রমে হত্যা।

ঘ. ভুলের স্থলাভিষিক্ত হত্যা।

ঙ. কারণবশত হত্যা।

. **ধর্মের ভিন্নতা**

. **রাষ্টের ভিন্নতা :-**

ক. প্রকৃত ভিন্নতা :- যথা দারুল হারবের কাফির এবং দারুল ইসলামের জিম্মি কাফির।

খ. হুকুমগত ভিন্নতা:- যথা দারুল ইসলামের নাগরিকত্বের ভিত্তিতে নিরাপত্তাপ্রাপ্ত কাফির এবং দারুল ইসলামের জিম্মি কাফির।

## * নির্ধারিত অংশ।

. فريق اول - نصف ١/٢ ربع ١/٤ ثمن ١/٨

. فريق ثانى – ثلثان ٢/٣ ثلث ١/٣ سدس ١/٦

* نصف ١/٢ অংশের অংশীদার থাকলে **مسئله** হবে ২ দ্বারা।
* ربع ١/٤ অংশের অংশীদার থাকলে **مسئله** হবে ৪ দ্বারা।
* ثمن ١/٨ অংশের অংশীদার থাকলে **مسئله** হবে ৮ দ্বারা।
* ثلثان ٢/٣ অংশের অংশীদার থাকলে **مسئله** হবে ৩ দ্বারা।
* ثلث ١/٣ অংশের অংশীদার থাকলে **مسئله** হবে ৩ দ্বারা।
* سدس ١/٦ অংশের অংশীদার থাকলে **مسئله** হবে ৬ দ্বারা।
* فريق اول এর نصف ١/٢ ` فريق ثانى এর সাথে মিলিত হলে **مسئله** ` ٦ দ্বারা।
* فريق اول এর ربع ١/٤ ` فريق ثانى এর সাথে মিলিত হলে **مسئله** ` ١٢ দ্বারা।
* فريق اول এর ثمن ١/٨ ` فريق ثانى এর সাথে মিলিত হলে **مسئله** ` ٢٤ দ্বারা।

## * অংশীদারের তালিকা।

. পিতা।
. দাদা।
. বৈপিত্রেয়ী ভাই।
. স্বামী।
. স্ত্রী।
. কন্যা।
. নাতনী।
. নিজ বোন।
. সৎ বোন।
. বৈপিত্রেয়ী বোন।
. মাতা।
. দাদী।

## পিতার তিন অবস্থা

১. মৃত ব্যক্তির ছেলে/নাতি থাকা অবস্থায়, পিতা اصحاب الفرائض হিসাবে **سدس** ١/٦ অংশ পাবে।

زيد م٦

| اب | ابن |
| --- | --- |
| ١ | ٥ |

Mojammeljasa@gmail.com

২. মৃত ব্যক্তির মেয়ে/নাতনী থাকা অবস্থায়, পিতা اصحاب الفرائض হিসাবে سدس (১/৬) অংশ পাবে। এবং বাকী অংশ عصبة হিসাবে পাবে।

مـ ٦ زيد

بنت ٣ | اب ١+٢

৩. মৃত ব্যক্তির ছেলে/মেয়ে/নাতি/নাতনী না থাকা অবস্থায়, পিতা عصبة হিসাবে সব মাল পেয়ে যাবে।

مـ ١ زيد

اب ١

## দাদার অবস্থা

দাদার প্রথম তিন অবস্থা পিতার ন্যায়, এবং চারটি مسئله ব্যক্রিম।

১. দাদী পিতার সাথে সম্পদের অধিকারী হন না। কিন্তু দাদার সাথে হন।

مـ

مـ

২. মৃত ব্যক্তির মাতা পিতা ও স্বামী বা স্ত্রী সাথে ثلث مابقى অংশের অংশীদার হবে। কিন্তু দাদা ও স্বামী/স্ত্রীর সাথে ثلث الكل অংশের অধিকারী হবে।

مـ

مـ

৩. নিজ ভাই-বোন ও বৈমাত্রেয় ভাই-বোন পিতার সাথে সর্বসম্মতিক্রমে বঞ্চিত, কিন্তু দাদার সাথে ইমাম আজম (র) মতে বঞ্চিত।

ইমাম আজম (র) এর মত অনুসারে :-

مـ

مـ

অন্যান্য ইমামগনের মত অনুসারে :-

مـ

مـ

৪. মুক্তিপ্রাপ্ত দাস-দাসীর মৃত্যুর পর মুক্তিদাতার পিতা এবং পুত্র উভয়ে থাকলে ইমাম আবু ইউসুফ (র) এর মতে পিতা মুক্তিপ্রাপ্ত দাসের পরিত্যাক্ত সম্পদের سدس (১/৬) অংশের অধিকারী হবে। পিতার অবর্তমানে দাদা কোন অংশ পাবে না। ইমাম আজম (র) ও ইমাম মুহাম্মদ (র) এর মতে সমস্ত সম্পদের অধিকারী হবে।

ইমাম আবু ইউসুফ (র) অনুসারে :-

مـ

مـ

ইমাম আজম (র) ও ইমাম মুহাম্মদ (র) এর মত অনুসারে :-

مـ

Mojammeljasa@gmail.com

## বৈপিত্রেয়ী ভাই-বোনের তিন অবস্থা

১. মৃত ব্যক্তির বৈপিত্রেয় ভাই-বোন একজন হলে سدس ($\frac{1}{6}$) অংশ পাবে।

| | زيد | م ٦ |
|---|---|---|
| عم | | اخ لام |
| ٥ | | ١ |

২. মৃত ব্যক্তির বৈপিত্রেয় ভাই-বোন একাধিক হলে ثلث ($\frac{1}{3}$) অংশ পাবে।

| | زيد | م ٣ |
|---|---|---|
| عم | | اخ لام |
| ٢ | | ١ |

৩. মৃত ব্যক্তির ছেলে/মেয়ে/নাতি/নাতনী থাকলে, বৈপিত্রেয় ভাই-বোন বঞ্চিত হবে। পিতা ও দাদা থাকলে بالاتفاق বঞ্চিত হবে।

| | زيد | م ١ |
|---|---|---|
| اخت لام | اخ لام | ابن |
| م | م | ١ |

*** বৈপিত্রেয় ভাই-বোন অংশ পাওয়ার ক্ষেত্রেসমান।

## স্বামীর দুই অবস্থা

১. মৃত মহিলার ছেলে/মেয়ে/নাতি/নাতনী না থাকা অবস্থায় স্বামী نصف ($\frac{1}{2}$) অংশ পাবে।

| | زبيده | م ٢ |
|---|---|---|
| عم | | زوج |
| ١ | | ١ |

২. মৃত মহিলার ছেলে/মেয়ে/নাতি/নাতনী থাকা অবস্থায় স্বামী ربع ($\frac{1}{4}$) অংশ পাবে।

| | زبيده | م ٤ |
|---|---|---|
| ابن | | زوج |
| ٣ | | ١ |

## স্ত্রীর দুই অবস্থা

১. মৃত ব্যক্তির ছেলে/মেয়ে/নাতি/নাতনী না থাকা অবস্থায় স্ত্রী ربع ($\frac{1}{4}$) অংশ পাবে।

| | زيد | م ٤ |
|---|---|---|
| عم | | زوجة |
| ٣ | | ١ |

২. মৃত ব্যক্তির ছেলে/মেয়ে/নাতি/নাতনী থাকা অবস্থায় স্ত্রী ثمن ($\frac{1}{8}$) অংশ পাবে।

| | زيد | م ٨ |
|---|---|---|
| ابن | | زوجة |
| ٧ | | ١ |

## কন্যার তিন অবস্থা

১. মৃত ব্যক্তির কন্যা একজন হলে نصف ($\frac{1}{2}$) অংশ পাবে।

| | | زيد | م ٢٤ |
|---|---|---|---|
| اب | اخت لام | بنت | زوجة |
| ٤+٥ / ٩ | م | ١٢ | ٣ |

২. মৃত ব্যক্তির কন্যা একাধিক হলে ثلثان ($\frac{2}{3}$) অংশ পাবে।

| | زيد | م ٣ |
|---|---|---|
| عم | | بنت٢ |
| ١ | | ٢ |

Mojammeljasa@gmail.com

৩. মৃত ব্যক্তির ছেলে কন্যাকে عصبة করবে অথবা ছেলের সাথে কন্যা عصبة হবে,তখন ছেলে কন্যার দ্বিগুণ অংশ পাবে।

مسـ٣ زيد
بنت ١ — ابن ٢

## নাতনীর ছয় অবস্থা

১. মৃত ব্যক্তির কন্যা সন্তান না থাকা অবস্থায়, নাতনী একজন হলে نصف ½ অংশ পাবে।

مسـ٨ زيد
زوجة ١ — بنت الابن ٤ — عم ٣

২. মৃত ব্যক্তির কন্যা সন্তান না থাকা অবস্থায়, নাতনী একাধিক হলে ثلثان ⅔ অংশ পাবে।

مسـ٢٤ زيد
زوجة ٣ — بنت الابن ٢ ١٦ — عم ٥

৩. মৃত ব্যক্তির কন্যা সন্তান একজন থাকলে, নাতনী سدس ⅙ অংশ পাবে। ثلثان ⅔ পূর্ণ করার জন্য।

مسـ٢٤ زيد
زوجة ٣ — بنت ١٢ — بنت الابن ٤ — عم ٥

৪. মৃত ব্যক্তির কন্যা সন্তান একাধিক হলে, নাতনীরা বঞ্চিত।

مسـ٢٤ زيد
زوجة ٣ — بنت ٢ ١٦ — بنت الابن م — عم ٥

৫.হ্যাঁ, যদি নাতনীর সাথে নাতী থাকলে নাতনীরা عصبة হবে। তখন কন্যারা তাদের অংশ ثلثان ⅔ নেওয়ার পর অবশিষ্ট অংশ নাতী ও নাতনীর মধ্যে বন্টণ হবে। নাতী নাতনীর দ্বিগুণ পাওয়ার ভিত্তিতে।

مسـ٣ تصـ٩ زيد
بنت ٢ ٢ ٦ — بنت الابن ١ — ابن الابن ٢ (١)

৬. মৃত ব্যক্তির ছেলে থাকলে নাতী ও নাতনী সবাই বঞ্চিত।

مسـ٨ زيد
زوجة ١ — ابن ٧ — بنت الابن م — ابن الابن م

## নিজ বোনের পাঁচ অবস্থা

১. মৃত ব্যক্তির নিজ বোন একজন হলে نصف ½ অংশ পাবে।

مسـ٢ زيد
اخت ١ — عم ١

২ মৃত ব্যক্তির নিজ বোন একাধিক হলে ثلثان ⅔ অংশ পাবে।

مسـ٣ زيد
اخت ٢ — عم ١

৩. মৃত ব্যক্তির নিজ ভাইয়ের সাথে বোন عصبة হবে। তখন ভাই বোনের দ্বিগুণ পাবে।

مسـ٣ زيد
اخت ١ — اخ ٢

Mojammeljasa@gmail.com

৪. রাসূল (দ) এর ইরশাদ অনুযায়ী কন্যার সাথে বোন عصبة হবে।   *** اجعوا الاخوات مع البنات عصبة




৫. মৃত ব্যক্তির ছেলে/নাতী থাকলে ভাই/বোন/সৎ ভাই/সৎ বোন বঞ্চিত, পিতা থাকলে بالاتفاق বঞ্চিত। আর দাদা থাকলে ইমাম আযম (র) এর মতে বঞ্চিত।




## সৎ বোনের সাত অবস্থা

১. মৃত ব্যক্তির নিজ বোন না থাকা অবস্থায়, সৎ বোন একজন হলে ½ نصف অংশ পাবে।




২. মৃত ব্যক্তির নিজ বোন না থাকা অবস্থায়, সৎ বোন একাধিক হলে ⅔ ثلثان অংশ পাবে।




৩. মৃত ব্যক্তির নিজ বোন একজন থাকলে, সৎ বোন ⅙ سدس অংশ পাবে।




৪. মৃত ব্যক্তির নিজ বোন একাধিক থাকলে, সৎ বোন বঞ্চিত।




৫. .হ্যাঁ, যদি সৎ বোনের সাথে সৎ ভাই থাকলে তাহলে সৎ বোন সৎ ভাইয়ের সাথে عصبة হবে। নিজ বোন তাদের অংশ ⅔ ثلثان নেওয়ার পর অবশিষ্ট অংশ সৎ ভাই ও সৎ বোনের মধ্যে বন্টণ হবে। সৎ ভাই সৎ বোনের দ্বিগুণ পাওয়ার ভিত্তিতে।




৬. রাসূল (দ) এর ফরমান অনুযায়ী নিজ বোন যেমন কন্যার সাথে عصبة হয়, সৎ বোনও কন্যার সাথে عصبة হবে।




৭. মৃত ব্যক্তির ছেলে/নাতী থাকলে ভাই/বোন/সৎ ভাই/সৎ বোন বঞ্চিত, পিতা থাকলে بالاتفاق বঞ্চিত। আর দাদা থাকলে ইমাম আযম (র) এর মতে বঞ্চিত।




Mojammeljasa@gmail.com

## মাতার তিন অবস্থা

১. মৃত ব্যক্তির ছেলে/মেয়ে/নাতি/নাতনী অথবা যে কোনো দিকের দুজন ভই-বোন থাকলে, মাতা $\frac{1}{6}$ سدس অংশ পাবে।

زيد — م ٦

| عم | ابن | ام |
|---|---|---|
| م | ٥ | ١ |

২. মৃত ব্যক্তির ছেলে/মেয়ে/নাতি/নাতনী অথবা যে কোনো দিকের দুজন ভই-বোন না থাকলে, মাতা ثلث الكل অংশ পাবে।

زيد — م ٣

| عم | ام |
|---|---|
| ٢ | ١ |

৩. দুইটি মাসয়ালাতে মাতা ثلث مابقى পাবে। যথা :-
ক. স্বামী/ মাতা/পিতা
খ. স্ত্রী / মাতা/পিতা
উল্লেখ যে, পিতার স্থলে দাদা থাকে তখনও মাতার জন্য

زبيده — م ٦

| اب | ام | زوج |
|---|---|---|
| ٢ | ١ | ٣ |

زيد — م ١٢

| اب | ام | زوجة |
|---|---|---|
| ٦ | ٣ | ٣ |

زيد — م ١٢

| جد | ام | زوجة |
|---|---|---|
| ٥ | ٤ | ٣ |

## দাদীর এক অবস্থা

১. মৃত ব্যক্তির দাদী একজন হোক কিংবা বেশী হোক/মায়ের পক্ষের হোক কিংবা বাবার পক্ষের হোক $\frac{1}{6}$ سدس অংশ পাবে। মৃত ব্যক্তির মাতা থাকলে দাদী-নানী সবাই বঞ্চিত। আর পিতা থাকলে দাদীর বঞ্চিত নানীরা নয়। এবং দাদার সাথে নিজ দাদী ছাড়া অন্যরা বঞ্চিত। নিকটবর্তী দাদীরা দূরবর্তী দাদীর জন্য حاجبه হবে। নিকটবর্তী দাদীরা অংশ প্রাপ্ত হোক বা না হোক।

زيد — م ٢٤

| ابن | جده | زوجة |
|---|---|---|
| ١٧ | ٤ | ٣ |

অথবা,

زيد — م ٦

| عم | جده |
|---|---|
| ٥ | ١ |

Mojammeljasa@gmail.com

* تعريف العصبة (আসাবার পরিচয়) :-

১. لغة (আভিধানিক অর্থ) :- عصبات শব্দটি বহুবচন, একবচন عصبة শব্দটি عاصب এর বহুবচন। যেমন- طلبة শব্দটি طالب এর বহুবচন। এর মাসদার عصوبة ব্যবহৃত হয়। আভিধানিক অর্থ হল- ১. الاحاطة বা বেষ্টন করা। ২. الاغطاء বা আবৃত করা। ৩. العمود الفقرى বা মেরুদণ্ড। ৪.আরবি ভাষায় পিতার পক্ষের আত্মীয়কে عصبة বলে। যেমন- ছেলে, পিতা, ভাই, চাচা ইত্যাদি।

২. اصطلاحا (পারিভাষিক সংজ্ঞা) :- সিরাজী গ্রন্থকার আল্লামা সিরাজুদ্দীন (র) বলেন- العصبة كل من ياخذ من ابقفته اصحاب الفرائض وعند الانفراد يحرز جميع المال অর্থাৎ, عصبة সে উত্তরাধিকারীদের বলা হয়, যারা اصحاب الفرائض দের অংশ গ্রহণের পর উদ্বৃত্ত সম্পদের অংশীদার হয়। আর اصحاب الفرائض দের অবর্তমানে তারা উদ্বৃত্ত সম্পদের ওয়ারিশ হয়।

৩. اقسام العصبة (আসাবার প্রকারভেদ) :- আসাবা দই প্রকার। যথা-

ক) العصبة النسبية (বংশীয় আসাবা) :- যাদের সাথে মৃত ব্যক্তি রক্তের সম্পর্ক রয়েছে, তাদেরকে العصبة النسبية বলে। যেমন- পিতা, পুত্র ইত্যাদি।

খ) العصبة السببية (কারণগত আসাবা) :- যাদের সাথে মৃত ব্যক্তি রক্তের সম্পর্ক নেই, বরং অন্য কোনো কারণে মৃতব্যক্তির সাথে সম্পৃক্ত, তাকে العصبة السببية বলে। যেমন- مولى العتاقة তথা- ক্রীতদাসের মুক্তিদাতা মুনিব।

* اقسام العصبة النسبية (বংশীয় আসাবার প্রকারভেদ) :- বংশীয় আসাবা তিন প্রকার। যথা:-

ক) عصبة بنفسه (স্বয়ং আসাবা) :- সিরাজী প্রণেতা বলেন- فكل ذكر لا تدخل فى نسبته الى الميت انثى অর্থাৎ, যাদের সাথে মৃতব্যক্তির সম্পর্ক স্থাপনে কোনো নারীর মধ্যস্থতা নেই, তদেরকে عصبة بنفسه বলে। যেমন- পুত্র, পিতা, ভাই, চাচা প্রমুখ। ইমাম আবু হানীফা ও শাফেয়ী (র) বলেন- كل ذكر ليس بينه وبين الميت انثى

** عصبة بنفسه চার প্রকার। যথা-

১. جزء الميت বা মৃতের অংশ। যেমন- মৃতের পুত্র, পুত্রের পুত্র ইত্যাদি।

২. اصل الميت বা মৃতের মূল। যেমন- পিতা, পিতার পিতা ইত্যাদি।

৩. جزءاب الميت বা মৃতের পিতার অংশ। যেমন- মৃতের ভ্রাতাগণ অথবা ভ্রাতুষ্পপুত্রগণ।

৪. جزءجد الميت বা মৃতের দাদার অংশ। যেমন- মৃতের চাচা, তাদের পুত্ররা।

উপরিউক্ত প্রকারের ক্ষেত্রে القرب فالاقرب (পুত্র সর্বাগ্রে অগ্রাধিকার পাবে, পুত্র না থাকলে পিতা, পিতা না থাকলে আপন ভাই, আপন ভাই না থাকলে চাচা) এর ভিত্তিতে মীরাস বণ্টিত হবে। অতঃপর الترجيح بقوةالقرابة (আপন ভাই ও সৎ ভাই উভয় আছে। তখন আপন ভাইকে অগ্রাধিকার দিতে হবে, কেননা আপন ভাই দুই দিকের আত্মীয়তার মাঝে রয়েছে।) হিসাবে বণ্টন করা হবে। যেমন সরকারে দু`আলম ইরশাদ করেন- ان بنى العيان يتوارثون دون بنى العلات অর্থাৎ, নিশ্চয় আপন ভাই-বোনেরা উত্তরাধিকার পাবে, বৈমাত্রিয় ভাই-বোনেরা নয়।

খ) عصبة بغيره (অন্যের মাধ্যমে আসাবা) :- যেসব মহিলা প্রকৃতপক্ষে اصحاب الفرائض এ অন্তর্ভক্ত; কিন্তু তাদের ভাইদের কারণে আসাবা হয়, তাদেরকে عصبة بغيره বলা হয়।

العصبة بغيره فاربع من النسوة وهن اللاتى فرضهن النصف والثلثان يصرن عصبة باخوتهن

অর্থাৎ, অন্যের মাধ্যমে যারা আসাবা হয়, তারা চার প্রকারের মহিলা। যাদের নির্ধারিত অংশ( اصحاب الفرائض ) অর্ধাংশ ( نصف ½ ) এবং দই-তৃতীয়াংশ ( ⅔ ثلثان ) । এসব মহিলা তাদের ভাইদের মাধ্যমে আসাবা হয়। যেমন---

১. কন্যাগণ পুত্রের সাথে আসাবা হয়। ২. নাতনীগণ নাতির সাথে আসাবা হয়। ৩. বোনেরা ভাইয়ের সাথে আসাবা হয়। ৪. সৎবোনেরা সৎভাইয়ের সাথে আসাবা হয়। এক্ষেত্রে প্রত্যেক পুরুষ দুইজন মহিলার সমান হিসাবে অংশ পাবে। যেমন আল্লাহ তায়ালা বলেন-

وان كانوا اخوة رجالا ونساء فللذ كر مثل حظ الا نثيين

গ) عصبة مع غيره (অন্যের সাথে সংযুক্ত হয়ে আসাবা) :- العصبة مع غيره فكل انثى تصير عصبة مع انثى اخرى كا لا خت مع البنت অর্থাৎ, যারা অন্য মহিলার সাথে আসাবা হয়, তাদেরকে عصبة مع غيره বলে। যেমন- বোন মৃত ব্যক্তির কন্যার সাথে আসাবা হয়।

Mojammeljasa@gmail.com

*** تعريف حجب (প্রতিবন্ধকতার পরিচয়) :-**

**১. لغة (আভিধানিক অর্থ) :- حجب** শব্দটি বাবে **نصر** এর মাসদার। এর আভিধানিক অর্থ- ১. **الكف** বা বিরত রাখা। ২. **المنع** বা বাধা দেওয়া। ৩. **الصد** বা অন্তরাল হওয়া। ৪. **السر** গোপন করা। ৫. **حاجب** বা প্রতিবন্ধকতা ইত্যাদি।

**২. اصطلاحا (পারিভাষিক সংজ্ঞা) :-** সিরাজী গ্রন্থকার আল্লামা সিরাজুদ্দীন (র) বলেন- هو المنع من الميراث كله او بعضه অর্থাৎ, কোনো ওয়ারিশকে মিরাস থেকে সম্পূর্ণ অথবা আংশিক বিরত রাখাকে **حجب** বলে।

**৩. اقسام حجب (প্রতিবন্ধকতার প্রকারভেদ) :- حجب** দ`প্রকার। যথা-

ক) حجب نقصان (আংশিক বাধা প্রদান) :- সিরাজী গ্রন্থকার আল্লামা সিরাজুদ্দীন (র) বলেন- **هو يحجب عن سهم الى سهم** অর্থাৎ, কোনো ওয়ারিশকে এক অংশ থেকে অন্য অংশের দিকে স্থানান্তর করাকে حجب نقصان বলে।

**<u>মোটকথা, বড় অংশ থেকে ছোট অংশের দিকে স্থানান্তর করাকে حجب نقصان বলে।</u>** যেমন- মৃতব্যক্তির সন্তানাদি থাকাবস্থায় স্বামীর **ربع** $\frac{1}{4}$ এবং স্ত্রীর ثمن $\frac{1}{8}$ । কাজেই সন্তান এ ক্ষেত্রে **حاجب** আর স্বামী **محجوب** যেহেতু সন্তানের কারণে তাদের অংশ হ্রাস পেয়েছে।

** **حجب نقصان** - এর অন্তর্ভূক্ত ওয়ারিশগণ :- পাঁচ শ্রেণীর ব্যক্তি حجب نقصان এর আওতাভুক্ত। যথা-

১. **زوج** বা স্বামী। ২. **زوجة** বা স্ত্রী। ৩. **أم** বা মাতা। ৪. **بنت البن** বা নাতনী। ৫. اخت لاب বা সৎবোন।

খ) حجب حرمان (সম্পূর্ণবাধা প্রদান) :- حجب حرمان এর ওয়ারিশগণ দুই ভাগে বিভক্ত। যথা-

১. প্রথম শ্রেণীর ওয়ারিশ তারা, যারা কখনো محروم হয় না। তারা হল ছয়জন। যথা-

ক) পুত্র – সে সর্বদা আসাবা হয়।

খ) পিতা – তিনি **تعصيب محض** অথবা **اصحاب الفرائض** কিংবা **فرض و تعصيب معا** এ তিন অবস্থার যে কোনো অবস্থায় অংশ পান।

গ) স্বামী – সে অবস্থাভেদে نصف $\frac{1}{2}$ বা ربع $\frac{1}{4}$ হিসাবে অংশ পায়।

ঘ) স্ত্রী - সে অবস্থাভেদে ربع $\frac{1}{4}$ বা ثمن $\frac{1}{8}$ হিসাবে অংশ পায়।

ঙ) মাতা - সে অবস্থাভেদে سدس $\frac{1}{6}$ বা **ثلث الكل** অথবা ثلث مابقى হিসাবে অংশ পায়।

চ) কন্যা - সে অবস্থাভেদে نصف $\frac{1}{2}$ বা ثلثان $\frac{2}{3}$ অথবা **عصبة** হিসাবে অংশ পায়।

২. দ্বিতীয় শ্রেণী হলো ঐ সব লোক, যারা মুলনীতি কখনো ওয়ারিশ হয় আবার কখনো **محروم** হয় । এটা দুটি মুলনীতির উপর নির্ভরশীল। যথা-

ক) একজন মানুষ মৃত ব্যক্তির কাছে অন্যজনের মাধ্যমে পরিচিত হলে, সে জীবিত না থাকলে পাবে / থাকলে পাবে না।

| ابن الابن | زيد | مـ ١ |
|---|---|---|
| م | | ابن |
| | | ١ |

খ) যে নিকটবর্তী সে অগ্রাধিকার / নিকটবর্তী।

| عم | اخ | زيد | مـ ١ |
|---|---|---|---|
| م | م | | ابن |
| | | | ١ |

*** تعريف العول এর পরিচয় :-**

**১ لغة (আভিধানিক অর্থ) :-** ক) **البغى** বা উচু হওয়া। খ) **الارتفاع** বা উধ্বে উঠা। গ) **الظلم** বা অন্যায় আচরন করা।

**২. اصطلاحا (পারিভাষিক সংজ্ঞা) :-** সিরাজী গ্রন্থকার আল্লামা সিরাজুদ্দীন (র) বলেন- **العول ان يزاد على المخرج شئ من اجزائه اذضاق عن فرض** অর্থাৎ, মূলবন্টন সংখ্যা তার অংশ থেকে কিছু বৃদ্ধি করাকে **عول** বলে। যখন বন্টন সংখ্যা নির্ধারিত প্রাপ্য অংশ থেকে ক্ষুদ্র হবে।

জেনে রাখা দরকার যে, সর্বমোট মাসয়ালা সাতটি। তার মাঝে চারটিতে **عول** হবে না। সেগুলো হলো- ثلث $\frac{1}{3}$ ثمن $\frac{1}{8}$ **ربع** $\frac{1}{4}$ نصف $\frac{1}{2}$

আর তিনটিতে **عول** হবে। সেগুলো হচ্ছে- اربعةوعشرون ٢٤ اثناعشر سدس $\frac{1}{6}$

. **٦** এর **عول** জোড়-বেজোড় সংখ্যা **১০** পর্যন্ত।

. **١٢** এর **عول** বেজেড় সংখ্যা- **১৭** পর্যন্ত।

. **٢٤** এর **عول** শুধু মাত্র- **২৭** সংখ্যাটি। ইহাকে **مسئله المنبريه** বলে।

তবে আব্দুল্লাহ ইবনে মাসউদ (র) মতে,২৪ এর **৩১** পর্যন্ত হবে।

**** হযরত আলী (র) একদা কুফার মসজিদে খুতবা দেয়ার জন্য মিম্বারে আরোহণ করেন, এমতাবস্থায় তাঁকে প্রশ্ন করলেন যে, এক ব্যক্তি দুই কন্যা ও মাতাপিতা এবং স্ত্রী রেখে মারা গেল, এই **مسئله** সমাধান কী হবে ? হযরত আলী (র) মিম্বারে আরোহণকালে এই **مسئله** টির তাৎক্ষণিক উত্তর দিয়েছিলেন বলে তা **مسئله المنبريه** বলা হয়।

| اب | ام | زيد | مـ ٢٤ ع ٢٧ |
|---|---|---|---|
| | | بنت ٢ | زوجة |
| ٤ | ٤ | ١٦ | ٣ |

Mojammeljasa@gmail.com

*** নিসবত চার প্রকার। যথা :-**

১. **التماثل** ; দুইটি সংখ্যা একই রকম হওয়া। যথা- ২ – ২, ৩ – ৩, ৪ – ৪ ইত্যাদি।
২. **التداخل** ; দুইটি সংখ্যা ভিন্ন হওয়া, এবং একটি দ্বারা অপরটি ফানা বা নিঃশেষে বিভাজ্য হওয়া। যথা- ২ – ৪, ৩ – ৯, ৪ – ৮ ইত্যাদি।
৩. **التوافق** ; দুইটি সংখ্যা ভিন্ন এবং একটি দ্বারা অপরটি ফানা বা নিঃশেষে বিভাজ্য হয় না, কিন্তু তৃতীয় কোন সংখ্যা দ্বারা ফানা বা নিঃশেষে বিভাজ্য হওয়া। যথা- ৮ – ২০, ৬ – ১০, ৯ – ১২ ইত্যাদি।
৪. **التبائن** ; দুইটি সংখ্যা ভিন্ন এবং একটি দ্বারা অপরটি ফানা বা নিঃশেষে বিভাজ্য হয় না এবং তৃতীয় কোন সংখ্যা দ্বারাও ফানা বা নিঃশেষে বিভাজ্য হয় না। যথা- ৪ – ৭, ৫ – ৯, ৭ – ১১ ইত্যাদি।

*** تصحيح এর মোট কায়েদা সাতটি।**

তিনটি روس ও سهام ; এবং চারটি روس ও روس মধ্যে।

### روس ও سهام এর তিনটি মাসয়ালা

১. যদি مسئله তে প্রত্যেক فريق এ যথাযত বণ্ঠন হয়ে যায় তাহলে গুণ দেয়ার কোন প্রয়োজন নেই।

م ٦ — زيد

| عم | ام | بنت ٢ |
|---|---|---|
| ١ | ١ | ٤ |

২. যদি مسئله তে এক فريق এ গড়মিল হয় এবং نسبت توافق হয় তাহলে عدد روس এর وفق কে মূল مسئله তে গুণ দিতে হবে। যদি عول হয়, তাহলে عول এর উপর গুণ দিতে হবে।

م ٦ تصحيح ٣٠ — زيد

| اب | ام | بنت ١٠ |
|---|---|---|
| ١ / ٥ | ١ / ٥ | ٤ / ٢٠ |

م ١٢ ع ١٥ تصحيح ٤٥ — زبيده

| اب | ام | بنت ٦ | زوج |
|---|---|---|---|
| ٢ / ٦ | ٢ / ٦ | ٨ / ٢٤ | ٣ / ٩ |

৩. যদি مسئله তে এক فريق এ গড়মিল হয় এবং نسبت تبائن হয় তাহলে كل عدد روس কে মূল مسئله তে গুণ দিতে হবে। যদি عول হয়, তাহলে عول এর উপর গুণ দিতে হবে।

م ٦ تصحيح ٣٠ — زيد

| ام | اب | بنت ٥ |
|---|---|---|
| ١ / ٥ | ١ / ٥ | ٤ / ٢٠ |

م ٦ ع ٧ تصحيح ٣٥ — زبيده

| اخت ٥ | زوج |
|---|---|
| ٤ / ٢٠ | ٣ / ١٥ |

### روس এবং روس এর চারটি মাসয়ালা

১. যদি مسئله তে দুই বা ততোধিক فريق এ গড়মিল হয় এবং تسبت تماثل হয়। তাহলে যে কোন একটি عدد روس কে মূল مسئله তে গুণদিতে হবে।

م ٦ تصحيح ١٨ — زيد

| عم ٣ | جده ٣ | بنت ٣ |
|---|---|---|
| ١ / ٣ | ١ / ٣ | ٤ / ١٢ |

Mojammeljasa@gmail.com

২. যদি مسئله তে দুই বা ততোধিক فريقএ গড়মিল হয় এবং نسبت تداخل হয়। তাহলে روس এর বড় সংখ্যাটিকে মূল مسئله তে গুণদিতে হবে।

مـ ٦ تصـ ٧٢

زيد

| عم ١٢ | جده ٣ | بنت ٣ |
|---|---|---|
| ١ | ١ | ٤ |
| ١٢ | ١٢ | ٤٨ |

৩. যদি مسئله তে দুই বা ততোধিক فريق এ গড়মিল হয় এবং نسبت توافق হয়। তাহলে একটির وفق কে অপরটির كل এর মধ্যে গুণ দিতে হবে। আর যদি তাতে একটি نسبت تبائن হয়, তহলে وفق এবং كل এর গুণফল কে نسبت تبائن এর عدد روس এর সাথে গুণদিয়ে মূল مسئله তে গুণদিতে হবে।

مـ ٢٤ تصـ ٤٣٢

زيد

| عم ١٠ | جده ١٥ | بنت ١٨ | زوجة ٤ |
|---|---|---|---|
| ١ | ٤ | ١٦ | ٣ |
| ١٨٠ | ٧٢٠ | ٢٨٨٠ | ٥٤٠ |

৪. যদি مسئله তে দুই বা ততোধিক فريق এ গড়মিল হয় এবং نسبت تبائن হয়। তাহলে একটির كل অপরটির كل এর মধ্যে গুণদিয়ে মূল مسئله তে গুণদিতে হবে।

مـ ٢٤ تصـ ٥٠٤٠

زيد

| عم ٧ | بنت ١٠ | جده ٦ | زوجة ٢ |
|---|---|---|---|
| ١ | ١٦ | ٤ | ٣ |
| ٢١٠ | ٣٣٦٠ | ٨٤٠ | ٦٣٠ |

## * تعريف الرد (পুনর্বণ্টনের পরিচয়) :-

**১. لغة (আভিধানিক অর্থ)** :- رد শব্দটি باب نصر এর مصدر। যার অর্থ:- ক) ضدالعول - عول এর বিপরীত। খ) الريادة অতিরিক্ত করা। গ) الاعادة পুনরায় করা। ঘ) الرجوع প্রত্যাবর্তন করা। ঙ) الصرف ফিরিয়ে দেয়া।

**২. اصطلاحا (পারিভাষিক সংজ্ঞা) :-** সিরাজী গ্রন্থকার আল্লামা সিরাজুদ্দীন (র) বলেন- مافضل عن فرض ذوي الفروض ولامستحق له يرد علي ذوي الفروض بقدرحقوقهم

অর্থাৎ, اصحاب الفرائض এর নির্ধারিত অংশ তাদেরকে দেওয়ার পর عصبة এর অনুপস্থিতিতে অতিরিক্ত সম্পদ اصحاب الفرائض এর মাঝে পুনর্বণ্ঠন করাকে رد বলে।

*** رد এর শর্ত:-**

رد শুধু اصحاب الفرائض এর মাঝে হবে। অবশ্যই স্বামী ও স্ত্রী ব্যতিত। আর رد এর مسئله তে কোন عصبة থাকতে পারবেনা। কেননা عصبة থাকলে ঐ مسئله রদের অন্তর্ভূক্ত নয়।

*** রদের মাসালায় সাহাবী ও ইমামগণের অভিমত:-**

১. হযরত যায়েদ ইবনে সাবিত (রা) এবং ইমাম মালেক ও শাফেয়ী (রহ) এর মতে, রদের মাসয়ালায় اصحاب الفرائض এর নির্ধারিত অংশ তাদেরকে দেওয়ার পর অবশিষ্ট অংশ بيت المال এ জমা দিতে হবে।

দলিল- قال رسول الله صلي الله عليه وسلم بعد نزول ايا ت الموارث ان الله قد اعطي كل ذي حق حقه

২. হযরত ওসমান (রা) সহ অধিকাংশ সাহাবীর মতে, অবশিষ্ট অংশ اصحاب الفرائض এর মাঝে বণ্ঠন করতে হবে। بيت المال এর ব্যবস্থা থাকুক বা না থাকুক।

৩. ইমাম আজম আবু হানিফা (রহ) এর মতে, بيت المال এর ব্যবস্থা না থাকলে, অবশিষ্ট অংশ اصحاب الفرائض এর মাঝে বণ্ঠন করবে। অন্যথা بيت المال এ জমা করবে।

উল্লেখ্য, শাফেয়ী মাযহাবের পরবর্তী যুগের আলেমগণ এই মতের সমর্থক।

Mojammeljasa@gmail.com

*** রদের ক্ষেত্রে اصحاب الفرائض দের প্রকারভেদ:-**

রদের ক্ষেত্রে اصحاب الفرائض দুই প্রকার। যথা:-

১. من يرد عليه অর্থাৎ, যাদের উপর সম্পদ পুনর্বণ্ঠন হয়। তারা ১০ জন। যথা- ১. পিতা। ২. দাদা। ৩. বৈপিত্রেয়ী ভাই। ৪. কন্যা। ৫. নাতনী। ৬. নিজ বোন। ৭. বৈপিত্রেয়ী বোন। ৮. সৎ বোন। ৯. মাতা। ১০. দাদী।

২. من لا يرد عليه অর্থাৎ, যাদের উপর সম্পদ পুনর্বণ্ঠন হয় না ।তারা ২ জন। যথা- ১. স্বমী। ২. স্ত্রী।

*** رد এর মাসয়ালা সমুহ:-**

রদের মাসয়ালা চারটি। যথা:-

১. من لا يرد عليه না থাকা অবস্থায়, من يرد عليه এক فريق হলে, مسئله হবে روس দ্বরা।

| زید | م ٢ ردیہ |
|---|---|
| بنت ٢ | |
| ٢ | |

২. من لا يرد عليه না থাকা অবস্থায়, من يرد عليه একধিক فريق হলে, مسئله হবে তাদের سهام দ্বরা।

| جده | زید | م ٣ ردیہ |
|---|---|---|
| | | بنت ٢ |
| ١ | | ٢ |

৩. من لا يرد عليه থাকা অবস্থায়, من يرد عليه যদি এক فريق হয়, তাহলে من لا يرد عليه এর اقل المخارج দ্বারা مسئله করে, من لا يرد عليه এর অংশ দেয়ার পর অবশিষ্ট অংশ من يرد عليه এর মাঝে روس দ্বারা বণ্ঠন হলে ঠিক আছে।

| بنت ٣ | زبیده | م ٤ ردیہ |
|---|---|---|
| | | زوج |
| ٣ | | ١ |

من لا يرد عليه থাকা অবস্থায়, من يرد عليه যদি এক فريق হয়, তাহলে من لا يرد عليه এর اقل المخارج দ্বারা مسئله করে, من لا يرد عليه এর অংশ দেয়ার পর অবশিষ্ট অংশ من يرد عليه এর মাঝে روس দ্বারা বণ্ঠন না হয় এবং তাদের روس ও سهام এর মাঝে نسبت توافق হয়, তাহলে روس এর وفق কে مخرج فرض من لايرد عليه এর সাথে গুণ করতে হবে।

| بنت ٦ | زبیده | تصحیح ٨<br>م ٤ ردیہ |
|---|---|---|
| | | زوج |
| ٣ / ٦ | | ١ / ٢ |

من لا يرد عليه থাকা অবস্থায়, من يرد عليه যদি এক فريق হয়, তাহলে من لا يرد عليه এর اقل المخارج দ্বারা مسئله করে, من لا يرد عليه এর অংশ দেয়ার পর অবশিষ্ট অংশ من يرد عليه এর মাঝে روس দ্বারা বণ্ঠন না হয় এবং তাদের روس ও سهام এর মাঝে نسبت تبائن হয়, তাহলে روس কে مخرج فرض من لايرد عليه এর সাথে গুণ করতে হবে।

| بنت ٥ | زبیده | تصحیح ٢٠<br>م ٤ ردیہ |
|---|---|---|
| | | زوج |
| ٣ / ١٥ | | ١ / ٥ |

৪. من لا يرد عليه থাকা অবস্থায়, من يرد عليه যদি একাধিক فريق হয়, তাহলে من لا يرد عليه এর اقل المخارج দ্বারা مسئله করে, من لا يرد عليه এর অংশ দেয়ার পর অবশিষ্ট অংশ من يرد عليه এর মাঝে سهام দ্বারা বণ্ঠন হলে ঠিক আছে। আর এই বণ্ঠন হওয়া একটি মাসয়ালাতে।

| | زید | م ٤ ردیہ |
|---|---|---|
| اخت لام ٢ | جده | زوجة |
| ٢ | ١ | ١ |

من لا يرد عليه থাকা অবস্থায়, من يرد عليه যদি একাধিক فريق হয়, তাহলে من لا يرد عليه এর اقل المخارج দ্বারা مسئله করে, من لا يرد عليه এর অংশ দেয়ার পর অবশিষ্ট অংশ من يرد عليه এর মাঝে سهام দ্বারা বণ্ঠন না হয়, তাহলে من يرد عليه এর سهام কে مخرج فرض من لايرد عليه এর সাথে গুণ দিবে, অতঃপর উভয় فريق এ বণ্ঠন করে দিবে।

উল্লেখ্য, এইবার যদি روس ও سهام গড়মিল দেখা দেয়, তখন تصحيح এর مسئله অনুযায়ী করবে।

| | زید | تصحیح ١٤٤٠<br>تصحیح ٤٠<br>م ٨ ردیہ |
|---|---|---|
| جده ٦ | بنت ٩ | زوجة ٤ |
| ٧ / ٢٥٢ | ٢٨ / ١٠٠٨ | ١ / ٥ / ١٨٠ |

Mojammeljasa@gmail.com

**ষোলআনার হিসাব**

১৬ আনাতে ১ টাকা
২০ গন্ডাতে ১ আনা
৪ কড়াতে ১ গন্ডা
৩ ক্রান্তিতে ১ কড়া
৩ দন্তিতে ১ ক্রান্তি
৩ যবেতে ১ দন্তি
৬ শষ্যতে ১ যব

**চিহ্নের মাধ্যমে ষোলআনার হিসাব**

১ আনা----
২ আনা----
৩ আনা----
৪ আনা----
গন্ডার চিহ্ন----

| ক্রমিক নং | ওয়ারিশগণ | প্রাপ্ত অংশ | আনা | গন্ডা | কড়া | ক্রান্তি |
|---|---|---|---|---|---|---|
| ১ | A | | | | | |
| ২ | B | | | | | |
| ৩ | C | | | | | |
| ৪ | D | | | | | |
| ৫ | E | | | | | |